আপনার খেদমতের মুখাপেক্ষিতা হইতে মুক্ত করিয়া দিয়াছেন। (অর্থাৎ এখন এই দীনার দ্বারা ঘরের কাজের জন্য একজন খাদেম রাখিয়া লইব।)

হযরত সাঈদ (রাঃ) বলিলেন, তুমি কি ইহা হইতে উত্তম জিনিস চাও? আর তাহা এই যে, আমরা এই দীনারগুলি এমন ব্যক্তিকে দিয়া দেই, যে আমাদের কঠিন প্রয়োজনের সময় ফেরত দিয়া দিবে। স্ত্রী বলিলেন, ঠিক আছে। তিনি নিজ পরিবারের বিশ্বস্ত এক ব্যক্তিকে ডাকিয়া আনিলেন এবং সমস্ত দীনার অনেকগুলি থলিতে ভরিয়া তাহাকে বলিলেন, এইগুলি অমুক বংশের বিধবাদেরকে, অমুক বংশের এতীমদেরকে, অমুক বংশের মিসকীনদেরকে এবং অমুক বংশের বিপদগ্রস্ত লোকদেরকে দিয়া আস। সামান্য কিছু দীনার বাঁচিয়া গিয়াছিল, সেইগুলি স্ত্রীকে দিয়া বলিলেন, এইগুলি তুমি খরচ করিও। তারপর তিনি নিজের শাসনকাজে মশগুল হইয়া গেলেন। কিছুদিন পর তাহার স্ত্রী বলিলেন, আপনি আমাদের জন্য কোন খাদেম খরিদ করিবেন না? সেই দীনারগুলি কি করিলেন? হযরত সাঈদ (রাঃ) বলিলেন, সেইগুলি তুমি অত্যন্ত প্রয়োজনের সময় পাইয়া যাইবে।

## হযরত আবু হুরাইরা (রাঃ)এর ঘটনা

সা'লাবা ইবনে আবি মালেক কুরাযী (রহঃ) বলেন, হযরত আবু হুরায়রা (রাঃ) মারওয়ানের স্থলে মদীনার গভর্নর ছিলেন। একদিন লাকড়ীর বোঝা মাথায় লইয়া বাজারে আসিলেন এবং রসিকতা করিয়া বলিলেন, হে ইবনে আবি মালেক! আমীরের জন্য রাস্তা করিয়া দাও। আমি বলিলাম, এই রাস্তা তো আমীরের জন্য যথেষ্ট। তিনি বলিলেন, আরে আমীরের মাথায় লাকড়ীর বোঝা দেখিতেছ না! কাজেই (এই রাস্তা যথেষ্ট নয়) রাস্তা প্রশস্ত করিয়া দাও। (হিলইয়া)

সমাপ্ত